এক রকম অতি ক্ষুদ্রকায় মাকড়সা ছাড়া নিউজিল্যাণ্ডে অন্য কোন বিষাক্ত পোকামাকড় বা সরীসৃপ নাই। এই মাকড়সার পিঠের উপর আড়াআড়ি ভাবে লাল রঙের দাগ কাটা। সমুদ্রের ধারে, শুকনা সামুদ্রিক ঘাসের মধ্যে মাঝে মাঝে ইহা দেখা যায়। কিন্তু ইহার কামড় বিষাক্ত হইলেও মারাত্মক নয়।

হ্যামিল্টন হইতে যে রাস্তা ওয়ানগানুইএর দিকে গিয়াছে সেই রাস্তার পশ্চিমে, কিছু দূরে একটি আশ্চর্য্য গুহা আছে। এই গুহার খিলান হাজার হাজার জোনাকী দ্বারা ঢাকা। ইহা দেখিতে অনেকটা গ্যালারীর ন্যায়। প্রায় আধ মাইল লম্বা। একটি উচ্চ পর্ব্বতের পাদদেশে ইহা অবস্থিত। গুহার ভিতর দিয়া একটি স্রোতস্বিনী প্রবাহিত।

এই গুহা একটি দেখিবার মত জিনিষ। ছোট নৌকা করিয়া ধীরে ধীরে ইহার ভিতরে প্রবেশ করিতে হয়। গুহামুখ হইতে ভিতরে যে-আলোক আসে, কিছু দূর না-যাইতেই তাহা ক্ষীণ হইয়া আসে ও ক্রমে একেবারে লোপ পাইয়া যায়। সহসা নৌকার গতি ফিরিতেই এক অবর্ণনীয় অবাস্তব সৌন্দর্য্যের চিত্র চোখের সম্মুখে ভাসিয়া উঠে। মাথার তিন চার গজ উপরে খিলান হইতে অসংখ্য জোনাকীর নীলাভ আলো জলের উপরে পড়িয়া ঝিকমিক করিতে থাকে। মনে হয় যেন স্বপ্নলোকে আসিয়াছি।

খিলান হইতে অসংখ্য সূক্ষ্ম সূতার ন্যায় জিনিষ বিলম্বিত। গুহার নীলাভ আলোকে এগুলি দেখিয়া মনে হয় যেন মসলিনের কাপড় ঝুলিয়া রহিয়াছে। এই সূত্রগুলি জোনাকীদের মুখ হইতে নামিয়া আসিয়াছে। ইহাতে এক প্রকার আঠাল পদার্থ থাকে। প্রজাপতি মাছি প্রভৃতি জীব যখন বায়ুপ্রবাহের সঙ্গে গুহার ভিতরে প্রবেশ করে, তখন তাহারা ইহাতে আটকাইয়া যায়। কোন পতঙ্গ আটকাইবা মাত্র জোনাকী ইহা নিজের দিকে টানিয়া লয় ও খাইতে আরম্ভ করে।

ওয়াইতোমোর এই আশ্চর্য্য গুহা হইতে বাহিরে আসিলে মন যেন স্বপ্নাবিষ্ট হইয়া থাকে। সহস্র সহস্র জোনাকীর এই অপূর্ব্ব নীলাভ আলোক দেখিবার পরে সূর্য্যালোক দেখিয়া মনে হয় যেন অতি সাধারণ বস্তু।

দক্ষিণ দ্বীপের দক্ষিণ পশ্চিমাংশ অত্যন্ত গিরিসঙ্কুল। মাঝে মাঝে গিরিসঙ্কুল প্রদেশে সমুদ্র প্রায় পাঁচ মাইল পর্য্যন্ত ভিতরে ঢুকিয়া ফিয়র্ডের (fiord) সৃষ্টি করিয়াছে। এই ফিয়র্ডগুলির মধ্যে মিলফোর্ড সাউণ্ড (Milford Sound) বিখ্যাত। পৃথিবীর সকল দেশ হইতে বহু পর্য্যটক ইহা দেখিতে আসে। এই মিলফোর্ড সাউণ্ড সৌন্দর্য্যের দিক দিয়া নরওয়ের ফিয়র্ডগুলিকেও ছাড়াইয়া যায়। তাসমান সমুদ্রের নীল জল ফিয়র্ডে প্রবেশ করিয়া চুনী-পান্নার ন্যায় সবুজ হইয়া যায়। শুধু যেখানে জলের উপর পাহাড়ের ছায়া পড়ে, সেখানকার রং কা[illegible]



মাওরি স্ত্রীলোকেরা উষ্ণ প্রস্রবণের জলে খাদ্য পাক করিতেছে



ওয়াইতোমোর গুহা

মাওরিদের দেশে সকলের চেয়ে বেশী আকর্ষণের বস্তু রটোরুয়ো ও ওয়াইরাকেই অঞ্চল। এখানে মাটি এমন নরম যে মনে হয় যেন ভিতরকার চাপে এখানে-সেখানে মাটি ফাটিয়া বাষ্প ও গরম [illegible] ।



পেলোরাস সাউণ্ড

প্রস্রবণগুলি হইতে, সময়ের ঠিক নিয়মিত ব্যবধানের সহিত, তপ্ত জলধারা বাহির হইয়া অনেক উচ্চ পর্য্যন্ত উঠিয়া থাকে। ওয়াই-রাকেই অঞ্চলে কয়েক বর্গমাইল স্থান জুড়িয়া বিচিত্র রকমের উষ্ণ প্রস্রবণ দেখা যায়। ইহাদের কোনটা হইতে জলধারা একটি সুউচ্চ স্তম্ভের আকারে অত্যন্ত বেগের সহিত বাহির হইয়া আসে; কোনটার জলধারা দেখিতে পালকগুচ্ছের ন্যায়; আবার কোনটা দেখিতে ঠিক খোলা পাখার মত।

[illegible] ক্রমাগত জলধারা নিক্ষেপ

করে না। কোনটা প্রতি পনর মিনিট অন্তর, কোনটা কুড়ি মিনিট অন্তর, কোনটা আট মিনিট অন্তর ক্রিয়াশীল হইয়া উঠে। জলস্তম্ভ কয়েক সেকেণ্ড থাকিয়া প্রস্রবণের মুখের কাছে নামিয়া আসে ও সেখানে একটু সময় টগবগ করিয়া মাটির নীচে অদৃশ্য হইয়া যায়।

ওয়াইরাকেই অঞ্চলে বাতাস গন্ধকের বাষ্পে পূর্ণ। এ অঞ্চল ধাতব পদার্থে অতিশয় সমৃদ্ধ। এই সকল ধাতব পদার্থ এখানকার কর্দমাক্ত জলাশয়গুলিকে লাল, নীল সবুজ প্রভৃতি রঙে রঞ্জিত করিয়া রাখে।



তে আনাও হ্রদের তীরে

ব্রিটিশদের সঙ্গে মাওরিদের অনেক দিন যুদ্ধ হইয়াছিল। ১৮৬৪ খ্রীষ্টাব্দে এই যুদ্ধ শেষ হয়। মাওরিদের এই সাহসের প্রতিদানস্বরূপ ব্রিটিশ গবর্ণমেণ্ট তাহাদিগকে শ্বেতকায় প্রজাদের সমান অধিকার দিয়াছেন। অধিকাংশ মাওরিই চাষের কাজ করে, কিন্তু তাহাদের চাষের প্রণালী আধুনিক। দেশে অনেক কৃষি-বিদ্যালয় আছে সেখানে তাহারা আধুনিক প্রণালীর কৃষিকাজ শেখে। অনেকে নানা রকমের ব্যবসাও করিয়া থাকে। অন্যান্য পেশায় নিযুক্ত মাওরির সংখ্যাও নিতান্ত কম নয়। নিউজিল্যাণ্ডের পার্লামেণ্টে মাওরিদের প্রতিনিধি আছে। কোন কোন মাওরির ভাগ্যে দেশের মন্ত্রীত্ব গ্রহণ করিবার সৌভাগ্যও হইয়াছে।

## পরলোকে লোকহিতব্রতী

সম্প্রতি পরলোকগত রায় সাহেব নিবারণচন্দ্র মুখোপাধ্যায় নিজ অধ্যবসায়বলে সাধারণ অবস্থা হইতে ব্রহ্মদেশের সরকারী পূর্ত্তবিভাগের এঞ্জিনিয়ার পদে উন্নীত হইয়াছিলেন। সরকারী কাজ হইতে অবসর গ্রহণ করিয়া তিনি হুগলী জেলার শ্রীরামপুর মহকুমায় নিজের জন্মগ্রাম বড়াতে নিজ ব্যয়ে বহু জনহিতকর কার্য্যের অনুষ্ঠান করিয়াছিলেন। তাঁহার সঞ্চিত টাকা হইতে উক্ত গ্রামে ত্রিশ বিঘা জমি বন্দোবস্ত করিয়া বাগান তৈরি করিয়াছিলেন এবং ঐ বাগানের এক ধারে ষাট হাজার টাকা



নিবারণচন্দ্র মুখোপাধ্যায়

ব্যয়ে পিতার নামে একটি উচ্চ ইংরেজী বিদ্যালয় স্থাপন করিয়া দিয়াছিলেন। এই বিদ্যালয়ে কৃষি-শিক্ষার আয়োজনও করা হইয়াছে। এইরূপ বৃহৎ দোতলা বিদ্যালয় সমস্ত বর্দ্ধমান বিভাগের মফস্বলে খুব কমই আছে। এই বিদ্যালয় ভিন্ন তিনি উক্ত বাগানের অন্য স্থানে বার হাজার টাকার অধিক ব্যয়ে মাতার নামে দাতব্য চিকিৎসালয় করিয়া দিয়াছেন। স্থানীয় পশুদিগের চিকিৎসার জন্যও তিনি গৃহ নির্ম্মাণ এবং চিকিৎসার বন্দোবস্ত করিয়া দিয়াছেন। নিকটবর্ত্তী রেলষ্টেশন হইতে গ্রামে যাইবার উপযোগী রাস্তাও তাঁহার একটি কীর্ত্তি।

## শ্রীযুক্ত মণি রায়

শ্রীযুক্ত মণি রায় ব্যায়ামকুশলতার জন্য ব্যায়ামদক্ষ-সমাজে ও সাধারণের নিকট সুপরিচিত। তিনি বর্ত্তমানে হিন্দু বিশ্ববিদ্যালয় ব্যায়ামচর্চ্চার তত্ত্বাবধায়কপদে নিযুক্ত আছেন। যাঁহারা ঘরে সাধারণভাবে শরীর-চর্চ্চা করিয়া কর্ম্মপটুতা ও স্বাস্থ্য লাভ করিতে চাহেন তাঁহাদের উপকারার্থ তিনি সম্প্রতি একটি চার্ট প্রকাশ করিয়াছেন। স্বাস্থ্যান্বেষীদের পালনের জন্য তিনি এই চার্টে দশটি মূল্যবান বিধিনিষেধ এবং শরীরের বিভিন্ন অংশের কর্ম্মকুশলতা ও সুস্থতার জন্য এগারটি ব্যায়াম-প্রণালী নির্দ্দেশ করিয়াছেন। ব্যায়াম-প্রণালীগুলি ছবির সাহায্যে বুঝাইয়া দেওয়া হইয়াছে।



শ্রীযুক্ত মণি রায়



পুত্র-পৌত্রসহ সুইডেন-রাজ পঞ্চম গুস্তাভ, তাঁহার অশীতিবর্ষ বয়ঃক্রম পূর্ণ হইবার জয়ন্তী উৎসবের শোভাযাত্রায়। পঞ্চম গুস্তাভের রাজত্বে সুইডেনের শান্তি কখনও ব্যাহত হয় নাই। নরওয়ে-সুইডেন বিচ্ছিন্ন হইবার সময় ইঁহারই ধীরবুদ্ধি ও সুপরিচালনার ফলে প্রজাদের রক্তপাতের আশঙ্কা দূর হয় ও শান্তিপূর্ণভাবে দুই দেশ ভিন্ন হয়।

১২০।২, আপার সার্কুলার রোড, কলিকাতা প্রবাসী প্রেস হইতে শ্রীলক্ষ্মীনারায়ণ নাথ কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত